## ।। এক ।।

পারমিতা প্রথম দু'বার আস্তে, তারপর একবার বেশ জোরে ডাকল, পারুল! পারুল!

কোন সাড়া নেই।

পারমিতার হাতে এক সাজি ফুল, সে ছাদের ঘরের চৌকাঠে দাঁড়িয়ে।

ছাদে প্রায় একশোটি ফুলগাছের টব। দেখলেই বোঝা যায় এই গাছগুলো প্রত্যেক দিন খুব যত্ন পায়। প্রায় সব গাছেই ফুটে আছে ঝলমলে ফুল। কয়েকটা কাঁচা লঙ্কা আর কাগজি লেবুর গাছও আছে।

ফুলের সাজিটা চৌকাঠের সামনে নামিয়ে রেখে পারমিতা সিঁড়ি দিয়ে নেমে এলো দোতলায়।

এ ঘর ও ঘর খুঁজল। পারুল কোথাও নেই। তিনবারের বেশি পারমিতা কক্ষনো ডাকে না।

বাথরুমের দরজাটা বন্ধ। সেখানে গিয়ে পারমিতা দরজায় একটা ধাক্কা দিল। খুলে গেল দরজাটা। প্লাস্টিকের গামলায় সাবান জল গুলে পারুল জামা-কাপড় ভেজাচ্ছে।

তোকে ডাকছিলুম, শুনতে পাস নি?

ডাকছিলেন দিদিমনি? কাপড় কাচছিলুম, সেই জন্য শুনতে পাই নি।

পারুল, তুই আমার পূজোর ঘরে ঢুকেছিলি?

পারুল যেন একবারে আকাশ থেকে পড়ল। দু'চোখে শিশুর বিস্ময় ফুটিয়ে পারুল বলল, পূজোর ঘরে? আমি? কই না তো।

পারমিতা কয়েক মুহূর্ত তাকিয়ে রইল পারুলের দিকে। তারপর শান্তভাবে বলল, উঠে আয়।

পারুল উঠে দাঁড়িয়ে নিজের নিতম্বে সাবানমাখা হাত মুছল। তারপর আবার সেই রকম সরল বিস্ময়ের স্বরে বলল, সত্যি বলছি দিদিমনি, আমি পূজোর ঘরে ঢুকতে যাব কেন?

দোতলায় পাঁচখানা ঘর, ইংরেজী এল শেপের বারান্দা। শ্বেত-পাথরের মতন টালি বসানো। একেবারে মসৃণ, ঝকঝকে। একপাশে দুটি চেয়ার ও একটি বেতের টেবিল।

পারমিতা এসে একটি চেয়ারে বসল। কিছুক্ষণ আগে স্নান করে গেছে, তার চুল এখন ভিজে। মুখে কোন প্রসাধনের চিহ্ন নেই। পরনে একটা হাল্কা নীল শাড়ি। তার বয়েস চৌত্রিশ-পঁয়ত্রিশ। কলেজে পড়বার সময় পারমিতা একবার ছাত্র-ছাত্রীদের নাটকে শকুন্তলা সেজেছিল। সেই নাটক দেখে এক সিনেমা পরিচালক তাকে নিতে চেয়েছিল সিনেমার জগতে। পারমিতা রাজি হয় নি। অনেকে বলে, পারমিতা এখনও সেই রকমই সুন্দর আছে। শুধু মাঝে মাঝে তার কপালে দুটো ভাঁজ পড়ে।

পারমিতা চেয়ারে বসল, পারুল তখনও বাথরুমের কাছে দাঁড়িয়ে। সেখান থেকেই সে জিজ্ঞেস করল, কিছু বলবেন দিদিমনি!

পারমিতা উত্তর না দিয়ে চেয়ে রইল তার দিকে। অর্থাৎ পারুলকে তার সামনে এসে কথা শুনতে হবে।

পারুল কাছে এসে বলল, সত্যি বলছি, দিদিমনি–

পারমিতা বলল, তোকে কতবার বলব, পারুল কেউ মিথ্যে কথা বললে আমি সঙ্গে সঙ্গে বুঝতে পারি। তুই তো জানিস, আমার পূজোর ঘরে অন্য কারুর ঢোকা আমি পছন্দ করি না

একটা বেড়াল ঢুকে পড়েছিল, আমি ফুল তুলতে দেখলাম–

কেন ফুল তুলছিলি? তোর কি ফুল তোলার কথা?

না না, ফুল তুলি নি! কোথায় ফুল তুলেছি? জল দিচ্ছিলুম টবে–

তখন তুই দেখলি, ঐ ঘরে একটা বেড়াল ঢুকছে। কোন্ বেড়ালটা?
ঐ তো খয়েরি রঙের হুলাটা! বিচ্ছিরি দেখতে।
তুই বোড়ালটা তাড়াবার জন্য ঐ ঘরে ঢুকলি?
হ্যাঁ।
তাহলে অন্য সময় ঐ বেড়ালটাকে দেখে তুই ভয় পাস কেন?
ইয়ে.....তা বলে তোমার ঠাকুরঘরে ঢুকলে তাড়াব না?
এর মধ্যে তুই সব মিলিয়ে কটা মিথ্যে বললি, পারুল? এক কাজ কর। ফ্রিজটা খুলে দ্যাখ, একটা সন্দেশের বাক্স আছে। কাল সন্ধ্যেবেলা এনেছিলুম। ওটা নিয়ে আয়।
পারুল চলে গেল সন্দেশ আনতে। রান্নাঘরের সামনে বারান্দায় ফ্রিজ, এখান থেকে দেখা যায়। কিন্তু পারমিতা সেদিকে চেয়ে নেই।
পারমিতা একদৃষ্টিতে নিজের পায়ের আঙুল দেখতে লাগল।
পারুল বাক্সটা নিয়ে এলে পারমিতা মুখ তুলে বলল, খুলে দ্যাখ ক'টা আছে।
এই তো দেখছি, আটটা....ন'টা....দশটা। প্লেটে করে আপনার জন্য দেব দিদিমনি?
না, বাক্সটি তুই নিয়ে যা। তোর ছেলেমেয়েরা খাবে।
এতগুলো? না না, দিদিমনি, আমার এতগুলো দরকার নেই। এ রকম দামী সন্দেশ, তুমি নিজের জন্য এনেছ।
তুই নিয়ে যা। আর এক কাজ কর, আমার শোবার ঘরে ড্রেসিং টেবিলের টানা খুলে দ্যাখ, আমার পার্সটা আছে। সেটা নিয়ে আয়।
এবার পারুলের মুখে একটা ভ্যাবাচ্যাকা ভাব ফুটে উঠল। ব্যাপারটা সে বুঝতে পারছে। দিদিমনির ড্রেসিং টেবিলের টানা খোলার অধিকার তো তার ছিল না।
নিয়ে আয়। দাঁড়িয়ে আছিস কেন?
পারুল চলে যেতেই পারমিতা দেখতে লাগল তার পায়ের আঙুল।
এ বাড়ির একতলায় ফুড কর্পোরেশানের গুদাম এবং তাদেরই একটি ছোট অফিস। এই রকম বেলা দশটা এগারোটার সময় রেশন দোকানের মালিকরা মালপত্র নিতে আসে। বেশ গোলমাল হয়। ওপরতলাটা একদম ঠান্ডা।
পারমিতার পার্সে অনেক টাকা। পারুলের হাত থেকে সেটা নিয়ে সে নোটগুলোর মধ্য থেকে দুটি পঞ্চাশ টাকার নোট টেনে বার করল।
তোর মাইনে চল্লিশ টাকা। তোকে আমি–
ও কি দিদিমনি, এখন মাইনে দিচ্ছ?
অর্থাৎ আজ মাসের উনত্রিশ তারিখ, এখনো মাস ফুরোয় নি। প্রতি মাসের মাঝামাঝি পারুল কিছু টাকা অগ্রিম চেয়ে নেয়, মাস শেষ হলেই আবার চায়।
তোকে আমি দু'মাসের মাইনে দিয়ে দিচ্ছি। আশি টাকা। আরও কুড়ি টাকা বেশি দিচ্ছি! এই একশো টাকা নে।
এত টাকা দিচ্ছ কেন, দিদিমনি?
তুই যে অনেকগুলো মিথ্যে কথা বললি, তার পুরস্কার। তোকে আর আমার এখানে কাজ করতে হবে না পারুল। তুই বাড়ি যা।
দিদিমনি....তুমি আমায়–
আমার যে শাড়ি দুটো আর ব্লাউজ কাচছিলি, সেগুলোও আর এখানে কাচতে হবে না। সেগুলোও সব নিয়ে যা তুই। ঐ ভিজে অবস্থাতেই পুঁটলি বেঁধে নিয়ে যা।
দিদিমনি, তুমি আমায় ছাড়িয়ে দিচ্ছ?
হ্যাঁ।
আমি কোনদিন চুরি করি নি, জোচ্চুরি করি নি, ঠাকুরের কাছে হরপ্ করে বলতে পারি,

তোমার একটা পয়সাও...

আমি কি তোর নামে সে-রকম দোষ দিয়েছি?

তবে আমায় ছাড়িয়ে দিচ্ছ কেন?

কেউ মিথ্যে বললে আমার বড় কষ্ট হয়। আমার গায়ে যেন বিষের হাওয়ার ঝাপটা লাগে। তোকে আমি কতবার বলেছি–

আমার দোষ হয়ে গেছে, দিদিমনি, আর বলব না।

না, তোর দশটা দোষ আমি ক্ষমা করব ঠিক করে রেখেছিলুম। দশটার অনেক বেশি হয়ে গেছে।

আমি আর কি দোষ করেছি?

তুই আমার সাদা গোলাপ গাছটার দুটো ফুল ছিঁড়েছিস। ছিঁড়িসনি? ও গাছটার ফুল আমিও কোন দিন ছিঁড়ি না...তুই নিচতলার বাহাদুরকে একদিন খারাপ গালাগালি দিয়েছিলি–

ও-ও আমায় দিয়েছিল।

তুই কি যেন বলেছিলি? হারামী, তাই না? ও তোকে কি বলেছিল?

সে আরও খারাপ কথা। তোমার সামনে বলা যাবে না।

কেন বলা যাবে না? আমি সব শুনতে পারি! বল্, কী বলেছিল?

সে আমি মুখে আনতে পারব না।

হারামী বুঝি মুখে আনা যায়? যাক্‌গে, তোকে আর আমি ফিরিস্তি শোনাতে চাই না, টাকা দিয়ে দিয়েছি, তুই বাড়ি যা।

পারুল একটুক্ষণ গোঁজ হয়ে দাঁড়িয়ে রইল। তারপর ঝাঁঝালো গলায় বলল, ঠিক আছে, রাখবে না, রাখবে না! আমার কি কাজের অভাব! তোমার খাবারটা দিয়ে যাচ্ছি।

না, তোকে খাবার দিতে হবে না, আমি নিজেই নিয়ে নেব!

এঁটো বাসন তুমিই মাজবে?

হ্যাঁ।

কেন এমন মিছিমিছি রাগ করছ, দিদিমনি? এমন কিছু ঘাট হয় নি আমার। আমায় তাড়িয়ে দিয়ে তুমি রাত্তিরবেলা এই নিঝুম পুরীতে একলা থাকবে?

হ্যাঁ থাকব, তাতে কী হয়েছে?

বড়বাবু তোমায় একলা থাকতে মানা করেছিলেন। আমায় বলেছিলেন, রোজ রাতে আমি যেন তোমার কাছে এসে শুই।

বড়বাবু তো পাগল! তাঁর কথার কী দাম আছে?

তোমার ঠাকুরঘরে একবার পা দিয়েছি বলেই তোমার এত রাগ! কী আছে তোমার ঠাকুরঘরে? ঠাকুর–দেবতা নেই, কিছু নেই, সেখানে আমি একবার ঢুকতেই সব অশুদ্ধ হয়ে গেল? আমিও কায়েতের মেয়ে–

কেন চ্যাঁচাচ্ছিস, পারুল? তুই তো জানিস, আমি চ্যাঁচমেচি একদম সহ্য করতে পারি না।

আমি তাহলে চলে যাব?

হ্যাঁ।

তোমার পায়ে পড়ছি, দিদিমনি! এবারকার মত ছেড়ে দাও, আর তোমার কাছে মিথ্যে কথা বলব না।

তোকে তো এক মাসের বেশি টাকা দিলুম। এই এক মাস দ্যাখ, যদি বুঝিস যে সত্যিই তুই মিথ্যে কথা বলা বন্ধ করতে পারবি, তখন আসিস। আমি আবার তোকে রাখব।

পারুল তবু একটুক্ষণ দাঁড়িয়ে রইল। পারমিতা আর কোন কথা বলছে না দেখে সে

সন্দেশের বাক্সটা নিয়ে এগিয়ে গেল সিঁড়ির দিকে।

পারমিতা বলল,বাথরুম থেকে কাপড়গুলো নিয়ে গেলি না? ওগুলোও নিয়ে যা, আমার আর দরকার নেই।

সব নিয়ে বাড়ি থেকে বেরিয়ে যেতে যেতেও পারুলের মুখে গভীর বিস্ময়ের ভাব লেপটে রইল। এখনো সে কিছুই বুঝতে পারছে না। এত সামান্য কারণে কেউ ছাড়িয়ে দেয়? দিদিমনি কোন দিন খারাপ ব্যবহার করেন না, খাবার দাবার বেশি করে দেন, পয়সাকড়ির হিসেব নেই, শুধু দুটো একটা মিথ্যে কথার জন্য এত! পাঁচ বছরের কাজ এইভাবে খতম!

ছাদের ঘরটার কী রহস্য আছে? প্রথম দিন থেকেই দিদিমনি বারণ করে দিয়েছিলেন। বারণ করলেই বেশি করে জানবার ইচ্ছে হয়। শুধু আজ একবার নয়, এর আগেও কয়েকবার ঐ ঘরে চুপি চুপি ঢুকে দেখেছে পারুল। ঐ ঘরটাকে দিদিমনি পূজোর ঘর কেন বলেন? কোন ঠাকুর-দেবতার মূর্তি নেই, পট নেই, ছবি নেই, কিচ্ছু না। এমনি একটা খালি, সাদা ঘর। এ রকম কখনো পূজোর ঘর হয়? সকালে আর রাত্তিরে রোজ প্রায় এক ঘন্টা ধরে ঐ ঘরে দরজা বন্ধ করে বসে দিদিমনি কী করেন?

ঘরটায় কয়েকটা দেয়াল আলমারি আছে। তালা বন্ধ। তবে কি ওরই মধ্যে কিছু আছে? কিন্তু খুব দামি জিনিস হলে ঐ ছাদের ঘরেই বা কেন রাখা হবে? দিদিমনির শোবার ঘরেই তো ষ্টিলের আলমারি আছে দুটো।

কিছু বুঝতে পারেনি বলেই ঐ ঘরটা সম্পর্কে পারুলের এত কৌতূহল।

রাস্তা পার হতে পারুল আপন মনে বলল, পাগল! দিদিমনিটা পাগল ছাড়া আর কী! সাধে কি আর ওর বর ওকে তাড়িয়ে দিয়েছে!

খানিকক্ষণ বারান্দায় চুপ করে বসে থাকবার পর পারমিতা উঠে গেল তার শোবার ঘরে। এটা একসময় তার মায়ের ঘর ছিল। দেয়ালে মায়ের ছবি। বিছানার পাশে একটা ছোট টেবিলে কিছু বইপত্র আর টেলিফোন। টেলিফোনের রিসিভারটা পাশে নামিয়ে রাখা।

এক একদিন পারমিতার ইচ্ছে হয় বাইরের কারুর সঙ্গে কথা বলবে না। সেই সব দিন সে টেলিফোনের রিসিভার নামিয়ে রাখে, যাতে বাইরের কোন কল না আসে।

এবার সে রিসিভারটা হাতে তুলে নিতেই ডায়াল টোন পেল। তখন সে নম্বর ঘোরাতে লাগল তার অফিসের।

পারমিতা কোন সাধারণ অফিস-চাকুরে নয়। সে একটি বড় চা-বাগানের অনেকখানি শেয়ার হোল্ডার। সেই হিসেবে ঐ চা-বাগানের কলকাতার অফিসের সে অন্যতম ম্যানেজিং ডিরেক্টার। ইনজের অংশের স্বার্থ দেখাবার জন্য সে অফিসে যায়।

মিঃ মজুমদার? আমি পারমিতা বলছি।

হ্যাঁ, বলুন মিসেস নাগচৌধুরী, আজ একটা মিটিং আছে।

আমি আজ অফিসে যাব না।

ওপাশ থেকে মজুমদার যেন আরও কী সব বলছিল। কিন্তু পারমিতা আর একটি কথাও উচ্চারণ না করে লাইন কেটে দিল।

একজন মাত্র মানুষ ছাড়া পারমিতা আর কারুর সঙ্গে টেলিফোনে দুটির বেশি বাক্য বলে না।

এবারও সে রিসিভারটা নামিয়ে রাখল পাশে।

বেলা এগারোটার মধ্যে তার খেয়ে নেওয়া অভ্যেস। পারুল ভাত ডাল রান্না করে রেখেছে। পারমিতা খেতে বসলে সে গরম গরম মাছ ভেজে দেয়।

রান্নাঘরে গিয়ে পারমিতা ভাত-ডাল আলু সেদ্ধ দিয়ে খাওয়া সেরে নিল। তারপর বানালো এক কাপ কফি। পারমিতার মুখে একটুও কুঞ্চন নেই। সম্পূর্ণ নিরালায় সে কোনই

অস্বস্তি বোধ করছে না।

দোতলার সিঁড়ির মুখের কোলাপসিবল গেটে তালা দিয়ে এসে পারমিতা বিছানায় শুয়ে পড়ল হাতে একটা গ্রন্থাবলী। বঙ্কিমচন্দ্রের উপন্যাসগুলো সে আবার পড়তে শুরু করেছে।

টানা দু'ঘন্টা পড়বার পর সে বইটা পাশের টেবিলে রেখে দিয়ে ঘুমোল।

বিকেলে তার ঘুম ভাঙল গেট ঝাঁকানোর শব্দে। ধোপা এসেছে। অন্যদিন পারুল এই সব লোকের কাছ থেকে জিনিসপত্র বুঝে নেয়। আজ পারমিতাই উঠে এলো। একটু বাদে এলো মুড়িওয়ালা। একটা সংসার চালাতে গেলে এই সব উপসর্গ থাকবেই। পারুলের বদলে আর একজন কারুকে রাখতে হবে। কিন্তু কী করে যে কাজের লোক জোগাড় করতে হয় তা পারমিতা জানে না।

দু'কাপ চা বানিয়ে বারান্দায় বেতের টেবিলে রেখে একটা চেয়ারে বসল পারমিতা।

দু'কাপ চা ঢালা, যেন আর একজন কেউ আসবে।

অন্য চায়ের কাপটিকে উদ্দেশ্য করে পারমিতা বলল, খুব ব্যস্ত? চা খাওয়ারও সময় নেই বুঝি?

চায়ের কাপটি থেকে ধোঁয়া উঠছে। সেই ধোঁয়ায় পারমিতা যেন দেখতে পাচ্ছে কারুর মুখ!

খুব গরম ওখানে, তাই না? দেখ, কলকাতায় আজ বিকেলে কী সুন্দর ফুরফুরে হাওয়া দিয়েছে। এই সময় ছাদে বসলে–

কথাটা মনে পড়ে যেতেই পারমিতা চায়ের কাপ দুটি নিয়ে উঠে এলো ছাদে। পুজোর ঘরের সিঁড়িতে বসে আবার বলল, দেখ, এখানে হাওয়ায় কী সুন্দর গন্ধ! কত রকম ফুল ফুটেছে। আমার যুঁইগাছটায় কুঁড়ি এসেছে। ঐ কুঁড়ি ফুল হয়ে ফুটবে। তারপর ঝরে পড়বার আগেই তুমি আসবে তো? নইলে কিন্তু দেখতে পাবে না।

নিজের চায়ের কাপে একটা চুমুক দিল পারমিতা। তারপর অন্য কাপটি তুলে বলল, নাও, তুমিও একটু খাও! আমি দিচ্ছি, লক্ষীটি খাও!

এই সময় আড়াল থেকে কেউ দেখলে পারমিতাকে নিশ্চয়ই পাগল ভাববে।

এই রকম কথা বলতে বলতে চা শেষ করে পারমিতা উঠে গেল ফুলের টবগুলোর কাছে। প্রত্যেক গাছের সঙ্গেই সে কথা বলতে লাগল।

ওগো, গোলাপবালা, কেমন আছ? আজ মন খারাপ নেই তো?

টগর, টগর, তুমি মুখ ফিরিয়ে আছ কেন? আমার দিকে একটু চাও!.....

শ্বেতজবা, তুমি আজই শুকিয়ে যেও না। আর একদিন থাকো–

ইস্ তোমার কী গর্ব, ঝুমকো ফুল। তুমি নিজেকে সবার চেয়ে সুন্দরী মনে কর, তাই না? সত্যি তুমি সুন্দর...

নিচতলায় ফুড কর্পোরেশানের অফিস ছুটি হয়ে গেলে সারা বাড়িটাই একেবারে নির্জন হয়ে যায়। ওদের অফিস পাহারা দেবার জন্য দুজন নেপালী দরোয়ান আছে। তারা দুজন এতই কম কথা বলে যে তাদের অস্তিত্বও টের পাওয়া যায় না। তবে মাঝরাতে শোনা যায় তাদের লাঠির শব্দ। ওরা সারা রাত জেগে পাহারা দেয়।

পারমিতাও মাঝরাত পর্যন্ত জেগে বসে থাকে তার পূজোর ঘরে। তার পূজো মানে শুধু চোখ বুজে বসে থাকা। ধ্যানের মতন।

## ।।দুই।।

মনীশ উঠেছে বান্দ্রার এক হোটেলে, সারাদিন তাকে চার্চগেট থেকে সান্টাক্রুজ ওয়েস্ট পর্যন্ত ছোটাছুটি করতে হয়। বোম্বাইতে ট্যাক্সি খরচ সাংঘাতিক, কিন্তু কাজের তাড়ার জন্য তার ট্যাক্সি না নিয়ে উপায় নেই।

বোম্বাইতে মনীশের ছোট মাসীরা থাকেন। বন্ধু-বান্ধবও আছে বেশ কয়েকজন। কিন্তু কারুর সঙ্গেই সে দেখা করার সময় পায় নি। ছোট মাসীদের জন্য তার মা পাঠিয়েছেন একটা শাড়ি, দু' কৌটো কাসুন্দী আর বাচ্চাদের জন্য জামা-টামা। সেগুলোও পৌঁছে দেওয়া হয়নি এখনো। মা বারবার বলে দিয়েছিলেন, তোর ছোট মাসীর বাড়িতেই উঠিস। নইলে সে জানতে পারলে খুব রাগ করবে।

কিন্তু মনীশ তবু ওঠেনি সেখানে। অফিসের কাজে এসে কোন আত্মীয় -বন্ধুর বাড়িতে ওঠা সে পছন্দ করে না। তাদের বাড়িটাকে বিনা পয়সায় হোটেলের মতন ব্যবহার করবে কেন সে, কোম্পানি তো তার হোটেল ভাড়া দেবেই!

মেরিন ড্রাইভে মনীশের চলন্ত ট্যাক্সির পাশাপাশি আর একটি ট্যাক্সি থেকে কে যেন ডাকল, মনীশ! মনীশ!!

মনীশ তাকিয়ে দেখল সুতপাদি আর তার সঙ্গে দুজন অচেনা ভদ্রলোক।

সুতপাদি খুব উত্তেজিত ভাবে হাত নাড়ছেন, সুতরাং মনীশ ট্যাক্সি ড্রাইভারকে বলল, গাড়ি থামাতে।

সুতপাদির ট্যাক্সিটাও একটু এগিয়ে থামল। তার থেকে নেমে এসে সুতপাদি বললেন, কী ব্যাপার, মনীশ! কখন থেকে তোমায় ডাকছি, শুনতে পাচ্ছ না? এখানে কবে এসেছ?

এই দিন তিনেক আগে।

ঠিক আছে। তোমার কথা পরে শুনব। তোমার ট্যাক্সিটা ছেড়ে দাও, আমাদের সঙ্গে চল।

কিন্তু সুতপাদি–

খুব জরুরি ব্যাপার। এখানে সময় নষ্ট করা চলবে না। তোমাকে ভাগ্যিস পেয়ে গেলাম। আমরা হাসপাতালে যাচ্ছি, রমেনের সাঙ্গাতিক অ্যাকসিডেন্ট হয়েছে।

কোথায়? কী অ্যাকসিডেন্ট?

মোটরবাইকে যাচ্ছিল.. ভিলে পার্কের ওদিকটায় একটা ট্রাকের সঙ্গে....

রমেন সুতপাদির ছোট ভাই, মনীশের সহপাঠী।

সহপাঠীর দুর্ঘটনার কথা শুনলে নিশ্চয়ই তক্ষুণি দেখতে যাওয়া উচিত। কিন্তু এখন বাজে রাত পৌনে ন'টা, ঠিক ন'টার সময় সেন্টার হোটেলে দুজন গুজরাটি ভদ্রলোককে মনীশের ডিনার খাওয়াবার কথা। তাঁরা সেখানে অপেক্ষা করবেন। খুব সম্ভবত এতক্ষণ তাঁরা সেখানে পৌঁছে গিয়ে ড্রিঙ্কসের অর্ডার দিয়েছেন। মনীশ যদি সেখানে উপস্থিত না হয় তাহলে গুজরাটি ভদ্রলোক দুজন যে রেগে লাল হবে তা খুবই স্বাভাবিক। অথচ ঐ দুজন ভদ্রলোককে খুশি করবার জন্যই তার কোম্পানি তাকে অনেক টাকা দিয়ে বোম্বাই পাঠিয়েছে। ওদের রাগালে একটা বিরাট অর্ডার ফস্কে যেতে পারে।

দ্রুত চিন্তা করে নিয়ে মনীশ বলল, কোন্ হাসপাতাল সুতপাদি? আমি একটু পরেই আসছি।

এখন যেতে পারবে না?

দুজন ভদ্রলোক অপেক্ষা করছেন, তাঁদের বলেই চলে আসবো।

সুতপাদি হাসপাতালের নাম বলে কয়েক পলক তাকালেন মনীশের চোখের দিকে। তারপর ফিরে গেলেন নিজের ট্যাক্সিতে।

সুতপাদির দৃষ্টির মধ্যে কি ধমক ছিল? মনীশ কেন রমেনের দুর্ঘটনার কথা শুনেই লাফিয়ে উঠল না? সব কথা সসবাইকে বোঝানো যায় না। দুজন লোক মনীশের কোম্পানির পয়সায় মদ খাবে বলে বসে আছে পাঁচতারা হোটেলে। আর মনীশের বন্ধু দুর্ঘটনায় আহত হয়ে হাসপাতালে হয়তো লড়াই করছে মৃত্যুর সঙ্গে। যে কেউ শুনে বলবে, মনীশের আগে হাসপাতালেই যাওয়া উচিত। কিন্তু জীবন এই নিয়মে চলে না।

মনীশ যা ভেবেছিল ঠিক তাই। তার পৌছতে একটু দেরি হয়েছে, তার আগেই সেই ভদ্রলোক দুজন মদ ও খাবারের অর্ডার দিয়ে ফেলেছেন। গুজরাটি ভদ্রলোক দুজন বাড়িতে নিরামিষাশী, কিন্তু হোটেলে চুটিয়ে মাংস খান। তাদের সামনে একটি প্লেটে শুধু মুরগীর ঠ্যাং আটখানা! এই হোটেলে শুধু ঐ এক প্লেটের দাম চৌষট্টি টাকা!

মনীশ আসতে আসতে ভেবেছিল যে আগেই সে হোটেলের কাউন্টারে গিয়ে একহাজার টাকা জমা দিয়ে বলবে, ঐ ভদ্রলোক দুজন যা যা খেতে চান সবই যেন দেওয়া হয়। তারপর সে ওঁদের দুজনকে বুঝিয়ে-সুঝিয়ে বিদায় নিয়ে হাসপাতালে ছুটবে।

প্রথমে সে কাউন্টারে একহাজার টাকা জমা দিল ঠিকই কিন্তু তারপর তাকে দেখা মাত্রই ভদ্রলোক দুজন এমন উচ্ছাস প্রকাশ করলেন যে তক্ষুণি সে বিদায় নেবার প্রস্তাবটি দিতে পারল না। সেজানে আনন্দ ফুর্তির সময় শোক-দুঃখের কথা কেউ পছন্দ করে না। রমেনের জন্য মনীশ দুঃখিত হতে পারে। কিন্তু প্রত্যেক দিনই অ্যাকসিডেন্টে কত লোক মারা যাচ্ছে, সুতরাং সে-রকম একটা খবর শুনে গুজরাটি ভদ্রলোক দুজন দুঃখিত হবে কেন?

তাছাড়া গুজরাটি ভদ্রলোক দুজন তো শুধু খেতে আসেননি। তারা নিজেরাও যথেষ্টর চেয়েও বেশি ধনী। কাজের কথা আলোচনা করার জন্যই মনীশ তাদের এই সেন্টার হোটেলে ডেকেছে। মনীশ যদি কাজের কথা না বলেই চলে যেতে চায়, তাহলে ওরা যদি বলে ওঠেন– আমরা কি তোমার পয়সায় খেতে এসেছি এখানে?

তখন মনীশ ভাবল, এক ঘন্টা দেরি করে গেলেই বা কী আর এমন হবে। সুতপাদির সঙ্গে তো তার এক ঘন্টা পরেও দেখা হতে পারত! কিংবা দেখা না হতে পারত!

গুজরাটি ভদ্রলোক দুজনকে সঙ্গ দেবার জন্য মনীশকেও মদের অর্ডার দিতে হল। শিবপুরে পড়বার সময় রমেন ছিল হোস্টেলে মনীশের রুম-মেট। রমেনদের বাড়ি সিউড়ি। সেখানে মনীশ দু-তিনবার গেছে, অনেকদিন থেকেছে। সেই রমেন এখন হাসপাতালের খাটে শুয়ে আছে।

এক ঘন্টা নয়, সওয়া দু'ঘন্টা বাদে মনীশ উঠতে পারল। সেখান থেকে হাসপাতালটা ট্যাক্সিতে আবার পঁয়তাল্লিশ মিনিট।

মনীশ এসে দেখল, পুরো হাসপাতালটা কেমন যেন শুনশান। কোথাও কোন শব্দ নেই, সবাই যেন ঘুমিয়ে পড়েছে। সামনের এনকোয়ারি কাউন্টারটা ফাঁকা। সুতপাদি কিংবা তাঁর সঙ্গের লোক দুটোরও কোন চিহ্ন নেই।

মনীশের বুকটা ধক্ করে উঠল।

একটু বাদে একজন হাউস ডাক্তারকে দেখে সে উত্তেজনা দমন করে জিজ্ঞেস করল, মিঃ রমেন মজুমদারের কোন খবর দিতে পারেন?

তরুণ ডাক্তারটি বললেন, মজুমদার.....ও আই অ্যাম সরি....

ডাক্তারটির কথা ও মুখভঙ্গি দেখে একটাই মানে বোঝা যায়।

সুতপাদির সঙ্গে মনীশের মাঝরাস্তায় দেখা হয়েছিল নাটকীয় ভাবে। এটা যদি নাটক হত তাহলে মনীশের বিবেকযন্ত্রণা আরও গভীরভাবে ফুটিয়ে তুলবার জন্য নাট্যকার নিশ্চয়ই এখানে রমেনের মৃত্যু সংবাদ দিতেন।

কিন্তু জীবন নাটকের নিয়মে চলে না।

মাজুমদার নয় মুজুমদার। মারাঠীদের পদবী হয় মজুমদার। তরুণ ডাক্তারটি ভুল লোকের কথা ভেবেছিলেন। একটু পরেই জানা গেল যে রমেন মজুমদার বেঁচেই আছে এবং মোটামুটি ভাল আছে। তাকে ঘুম পাড়িয়ে রাখা হয়েছে, এখন আর তার সঙ্গে দেখা হবে না। সুতপাদিরা একটু আগে বাড়ি চলে গেছেন। সুতপাদি বোম্বেতে কোথায় থাকেন, মনীশ তা জানে না। তাড়াতাড়িতে জিজ্ঞেস করাও হয়নি।

সুতরাং মনীশকে হোটেলে ফিরতে হল। রাত তখন প্রায় সাড়ে বারোটা।

হোটেলে মনীশের নিজের কাছে একটা মদের বোতল থাকে। শোওয়ার আগে মদ খেতে মনীশের ভাল লাগে না। অথচ উপায় নেই। এটাই তার জীবিকা। বাথরুমে ঢুকে ভাল করে স্নান সেরে মনীশ সারাদিনের গ্লানি মুছে ফেলল শরীর থেকে। হোটেলের জানালা থেকে সমুদ্র দেখা যায়, কিন্তু পুরীর মতন এখানকার সমুদ্র থেকে হু-হু করে হাওয়া আসে না। নতুন কাচা গেঞ্জি ও পাজামা পরে মনীশ বসল বিছানায়। গেলাসে মদ ঢেলে রাখল সে পাশের ছোট টেবিলটায়। সারাদিন খবরের কাগজটাও পড়া হয়নি। একটা সিগারেট ধরিয়ে সে কাগজটা তুলে নিল।

গেলাসটি অর্ধেক শেষ করার আগেই ঘুমে চোখ ঢুলে এলো মনীশের। আলো জ্বালাই রইল। বালিসে ঠেসান দেওয়া আধ শোওয়া অবস্থাতেই সে তার ঘুম তলিয়ে গেল।

প্রায় ঘন্টা খানেক ঐ ভাবে থাকবার পর কে যেন তার কানের কাছে ফিসফিস করে ডাকতে লাগল–মনীশ! মনীশ!!

কয়েকবার এরকম হবার পর মনীশ চোখ মেলে তাকাল। কে ডাকছে তাকে?

ঘুমের ঘোর ভাল করে কাটবার পর মনীশ ধড়মড় করে উঠে বসল। তখনো সে তার কানের পাশে ডাক শুনতে পাচ্ছে। কোন নারীকণ্ঠ!

–মনীশ, চুপ করে বসে আছ কেন? তোমার কার্পেটে আগুন!

মনীশ এক লাফে বিছানা থেকে নেমে দেখল সাংঘাতিক ব্যাপার। ঘুমোবার মুহূর্তে তার হাত থেকে জ্বলন্ত সিগারেট খসে পড়েছে মেঝেতে, সেখানকার কার্পেটে অনেকখানি পুড়ে ধোঁয়া বেরুচ্ছে।

ছুটে বাথরুমে গিয়ে একটা তোয়ালে ভিজিয়ে এনে মনীশ সেই ধিকি ধিকি আগুনের ওপর চাপা দিল। সহজে সেই আগুন নেভে না। বেশ কয়েকবার তোয়ালে ভিজিয়ে আসতে হল মনীশকে। তারপর দেখা গেল, আফ্রিকার ম্যাপের মতন চেহারায় অনেকখানি জায়গা পুড়ে গর্ত হয়ে গেছে কার্পেটে।

বিশ্রী দেখাচ্ছে বলে সেখানে একটা খবরের কাগজ চাপা দিয়ে রাখল মনীশ। কিন্তু ওভাবে গোপন রাখা যাবে না, কাল সকালে জমাদার এলেই ধরা পড়ে যাবে। কার্পেটের যদি দাম চায়? কত দাম হবে এই কার্পেটের!

মনীশ পরীক্ষা করে দেখল। আসল পশমী কার্পেট নয়, এটা জুট কার্পেট। মাঝারী দামের হোটেলে আর কি কার্পেট দেবে!

কিন্তু কার্পেটের দামের চেয়েও বড় কথা, মনীশের ঘুম না ভাঙলে যদি সারা ঘরে আগুন লেগে যেত? কে তার ঘুম ভাঙিয়ে দিল? ঠিক যেন এক নারী তার কানের কাছে তার নাম ধরে ডাকছিল! এ রকম কখনো হয়? কিংবা তারই অবচেতন মন তাকে জাগিয়ে দিয়েছে। এরই নাম অটো সাজেশান।

সারা রাত আর ভাল করে ঘুম এলো না মনীশের।

পরদিন সকালে মনীশ খবরের কাগজটা সরিয়ে দেখল কার্পেটের পোড়া জায়গাটা। সারা বছরে বেশ কয়েকবার তাকে এ রকম হোটেলে থাকতে হয় একা। আগে কখনো এ রকম হয়নি। কাল সারাদিন ঘোরাঘুরি করে সে খুবই ক্লান্ত ছিল।

যাই হোক, এখন আর ওসব নিয়ে চিন্তা করার সময় নেই। সাড়ে আটটার মধ্যে তাকে দেখা করতে হবে একজন শিল্পপতির সঙ্গে। দ্রুত বাথরুম সেরে দাড়ি কামিয়ে, স্নান করে মনীশ তৈরি হয়ে নিল। ব্রেকফাস্ট খাওয়ার সময় নেই।

কার্পেট বিষয়ে হোটেলের ম্যানেজার কী বলে তা রাত্রে শোনা যাবে। নতুন সুট পরে, টাই বেঁধে মনীশ ঘর থেকে বেরিয়ে এসে তালা লাগাল। চাবিটা হোটেলের অফিস-কাউন্টারে ছুঁড়ে দিয়ে সে তরতরিয়ে নিচে নেমে এসে হাঁক দিল, ট্যাক্সি!

ট্যাক্সিতে উঠে সে তার গন্তব্যের কথা বলতে যাবে, এমন সময় তার কানের পাশে সেই

নারীকণ্ঠ বলে উঠল– মনীশ! মনীশ! তুমি আগে রমেনকে দেখতে যাবে না? রমেন হাসপাতালে আছে....কাল তোমার সঙ্গে দেখা হয়নি....।

মনীশের সারা শরীর কেঁপে উঠল বেশ জোরে।

## । । তিন । ।

কোলাপসিবল দরজায় খুব জোর ঝাঁকানি শুনে বেরিয়ে এলো পারমিতা। সিঁড়িতে দাঁড়িয়ে আছে সুব্রত। চুল এলোমেলো। বুশ শার্টটা বুকের কাছে মোচড়ানো। চোখ দুটো লাল। এখন রাত ন'টা।

পারমিতা এই সময় তার অল ওয়েভ রেডিওর কাঁটা ঘুরিয়ে ঘুরিয়ে, পৃথিবীর বিভিন্ন দেশের অনুষ্ঠান শোনে। এমন কি চীনে ভাষায় কোন গান, যার কিছুই সে বুঝতে না পারলেও শোনে বেশ মন দিয়ে।

দরজা খোল। ভয় নেই, তোমার কাছে টাকা চাইতে আসিনি।

পারমিতা কোন উত্তর না দিয়ে স্থির ভাবে দাঁড়িয়ে রইল। বাড়িতে আর কেউ নেই বলে সন্ধ্যের পর সে একটা ড্রিসিং গাউন পরে থাকে। তার মুখখানি শান্ত, সুব্রতকে দেখে সে যেন একটুও অবাক হয়নি।

তোমায় টেলিফোন করলেও কিছুতেই পাওয়া যায় না। লাইন-ফাইন কেটে দিয়েছ নাকি?

পারমিতা তবু নিরুত্তর।

বিশ্বাস হচ্ছে না? এই দেখ আমার কাছে অনেক টাকা আছে। আমি তোমার দয়া চাই না। প্যান্টের পকেট থেকে একটা মানি ব্যাগ বার করে সুব্রত খুলে দেখায়। তার মধ্যে দু-তিনশো টাকা আছে।

হাঁ করে দাঁড়িয়ে আছ কি? দরজাটা খোল? তোমার সঙ্গে আমার জরুরি কথা আছে।

সুব্রত এমন ভাবে লোহার গেটটা ধরে দাঁড়িয়ে আছে, যেন সে এক কারাগারের বন্দী। গেটের এ পাশে পারমিতা দাঁড়িয়ে আছে দু'হাত দূরে।

পারমিতা এবারে খুব শান্তভাবে বলল, বাড়ি যাও, সুব্রত। আবার কেন এসেছ?

বেশ করেছি! আমার যতবার খুশি আসব! দরজাটা খুলে দাও, আমি....আমি একটু বাথরুমে যাব।

নিজের বাড়িতে যাও।

তুমি আমায় ঢুকতে দেবে না?

তুমি খুব ভাল করেই জানো.....

ফের পাগলামি করছ? বলছি না জরুরি কথা আছে? মিতা, তোমার কাছে আমি এমনি এমনি আসিনি। কাজ আছে বলেই এসেছি।

ঐখান থেকেই বল।

তুমি আমায় ভেতরে গিয়ে বসতেও দেবে না! মিতা তোমার পাগলামি দিন দিন বাড়ছে।

আমি তো পাগলই। সবাই জানে।

নিশ্চয়ই পাগল! তোমার বাবাও পাগল! তিনি জেনে শুনে একটা পাগল মেয়ে গুছিয়ে দিয়েছিলেন আমার ঘাড়ে।

পারমিতা পিছন ফিরে চলে গেল নিজের শোবার ঘরে। যাবার সময় বারান্দার আলোটা নিভিয়ে দিয়ে গেল।

চরম অপমানিত হয়ে সুব্রত প্রচন্ড ঝাঁকানি দিতে লাগল গেটে। চিৎকার করে বলতে লাগল, ভাল হবে না বলছি! শিগগির আমায় আসতে দাও। নইলে গেট ভঙে ফেলব।

মিনিট পাঁচেক ধরে চলল এই রকম।

অন্য কেউ এ রকম হামলা করলে নেপালী দারোয়ান দুজন ছুটে আসত নিচ থেকে।

কিন্তু তারা সুব্রতকে ঢুকতে দেখেছে। তারা সুব্রতকে চেনে।

এরপর সুব্রত বসে পড়ল সিঁড়িতে। হঠাৎ ডুকরে কেঁদে উঠল।

প্রায় ফোঁপাতে ফোঁপাতে বলতে লাগল, মিতা, তুমি আমাকে এ রকম দূর দুর করে তাড়িয়ে দেবে? আমি একবার ভুল করেছি বলে আর আমি তোমার কেউ নই? আমি তোমার সন্তানের বাবা নই? বিল্টু কি তোমার আর আমার দুজনের নয়? মিতা, আমার এত জলতেষ্টা পেয়েছে যে গলা শুকিয়ে কাঠ হয়ে গেছে, আর তুমি আমাকে রাস্তার কাঙালীর মতন...

এবার পারমিতা আবার বেরিয়ে এলো ঘর থেকে। বারান্দার আলো জ্বলল, ফ্রিজ থেকে বোতল বার করে একটা গেলাসে জল ঢেলে নিয়ে এলো গেটের কাছে। ফাঁক দিয়ে গেলাসটা বার করে সে বলল, এই নাও, জল।

সুব্রত পারমিতার গেলাস শুদধু হাতটা চেপে ধরে গভীর শোকার্ত গলায় বলল আমি খাব না, জল খাব না, তুমি গেট না খুললে আমি জল খাব না।

তার মানে তোমার জলতেষ্টা পায়নি। কেন এ রকম ছেলেমানুষী করছ? বাড়ি চলে যাও।

না, যাব না। জানি, আমি মদ খেয়েছি বলে তুমি আমায় ঘেন্না করছ। তুমি যদি গেট না খোল, আমি সারারাত এখানে বসে থাকব।

আমার হাতটা ছাড়।

না ছাড়ব না। কেন, আমি অস্পৃশ্য? আমি ছুঁলে এখন তোমার ঘেন্না হয়?

হাত ছাড়, গেট খুলছি।

ফ্রিজের ওপরেই চাবি থাকে। পারমিতা গেট খুলতেই সুব্রত চলে গেল বাথরুমে। তারপর ফিরে এসে প্রায় একনিশ্বাসে শেষ করল জলের গেলাস। একটা সিগারেট ধরিয়ে এদিক ওদিক তাকিয়ে অ্যাসট্রে খুঁজল। কাঠিটা ফেলবার জন্য। তারপর সেটা মেঝেতেই ছুঁড়ে ফেলে বলল, সত্যি তোমার সঙ্গে আমার জরুরি কথা আছে, মিতা।

আমার তো কোন কথা নেই, তোমার সঙ্গে। আমি কিছু শুনতেও চাই না।

মিতা, তুমি কি আমায় ক্ষমা করতে পারবে না কিছুতেই? একবার আমি ভুল করেছি বলেই.....

ক্ষমার তো কোন প্রশ্ন নেই। তুমি আলাদা, আমি আলাদা।

সুব্রত ধপ করে মেঝেতে বসে পড়ল। মুখখানা তার দারুণ বিমর্ষ। আপন মনে বলতে লাগল, হ্যাঁ, ভুল করেছি, চরম ভুল, তোমাকে অনেক কষ্ট দিয়েছি। কিন্তু আমি যদি সত্যিই কোন পাষন্ড হতাম, তোমার কাছে বার বার এ রকম ফিরে ফিরে আসতুম না। তুমি ভাবো, আমি বুঝি তোমার টাকার লোভে আসি। আমি কি এত নীচ?

মাটিতে বসে অভিমানী শিশুর মতন মাথা ঝাঁকাতে লাগল সুব্রত।

দিনের বেলা কেউ সুব্রত মজুমদারকে দেখলে তার এখনকার এই ব্যবহারের সঙ্গে একেবারেই মেলাতে পারবে না। সুব্রত মজুমদার একজন ভাল ইঞ্জিনিয়ার। সম্মানজনক চাকরি করে, তার ব্যবহারও অতি ভদ্র।

এক সময় এই সুব্রত ছিল পারমিতার স্বামী। ওদের ছেলে বিল্টু অর্থাৎ সব্যসাচী পড়ে পুরুলিয়ার সৈনিক স্কুলে। প্রত্যেক মাসে একবার পারমিতা তাকে দেখতে যায়।

সুব্রত আবার বিয়ে করেছে। তার দ্বিতীয়া স্ত্রী অরুণিমা খুব বুদ্ধিমতী মেয়ে, একটি স্কুলে পড়ায়, তারও একটি মেয়ে হয়েছে।

পারমিতার সঙ্গে সুব্রতর বিচ্ছেদ হয়ে গেছে পারস্পরিক সম্মতিতে। কোন তিক্ততার সৃষ্টি হয়নি। এমনকি সুব্রতর সঙ্গে অরুনিমার বিয়ের সময় পারমিতা একটা দামী শাড়ি উপহার পাঠিয়েছিল। এরকম তো হয়ই আজকাল।

সুব্রত মজুমদার মাতাল নয়, নিয়মিত মদ্যপানও করে না। মদ সহ্য হয় না তার। কিন্তু

তিন চার মাস অন্তর হঠাৎ এক একদিন কী হয়, সে হঠাৎ বেশ খানিকটা গিলে ফেলে, অমনি তার মাথার মধ্যে গোলমাল শুরু হয়ে যায়। সেই সব দিনেই সে শুধু পারমিতার কাছে ক্ষমা চাইতে ছুটে আসে।

সাত বছর যারা একটানা দাম্পত্য জীবন কাটিয়েছে , আজ তাদের পরস্পরের মধ্যে অনেক দূরত্ব।

মিতা, আমায় দুধ-চিনি ছাড়া এক কাপ কড়া কফি বানিয়ে দেবে?

দিতে পারি । কিন্তু তুমি বাড়ি চলে গেলেই ভাল করতে। শুধু শুধু দেরি করছ, অরুণিমা চিন্তা করবে।

অরুণিমা তোমার মতন এত চিন্তা করে না। তার ঠান্ডা মাথা। ইস্কুল মাষ্টারনী তো, আমার ওপরেও মাস্টারী করে!

ছিঃ সুব্রত।

তুমি কফি দেবে না?

দিতে পারি। খেয়েই তুমি চলে যাবে তো?

পারমিতা রান্নাঘরে ঢুকে গ্যাস জ্বেলে কেট্‌লি চাপাল। সুব্রত এসে দাঁড়াল তার পাশে।

তুমি নিজে বানাচ্ছ? যে মেয়েটি তোমার রান্না করে দেয়, সে কোথায়?

সে নেই।

তুমি একদম একলা থাক? দূর! এর কোন মানে হয়? এরকমভাবে কোন মেয়ে থাকতে পারে! তুমি পাগলামি করছ।

আমি তো পাগলই!

আই অ্যাম সরি, মিতা! একদম একলা...তোমার প্রেমিকরা কেউ আসে না।

তুমি বাইরে বারান্দায় গিয়ে বস। আমি কফি নিয়ে যাচ্ছি।

সুব্রত পারমিতার কাঁধে হাত রাখল।

মুখ ঘুরিয়ে জ্বলন্ত দৃষ্টিতে তাকাল পারমিতা। সুব্রত সঙ্গে সঙ্গে হাত সরিয়ে নিয়ে লাজুক ভাবে হেসে বলল, তুমি ভাবছ, মাতাল হয়ে গেলে আমার কান্ডজ্ঞান থাকে না। কিন্তু তোমার জন্যই আমি মাতাল হই-মিতা, তোমার ওপরে আমার কি আর কোনই অধিকার নেই?

না!

তা তো ঠিকই! আমি নিজেই সব নষ্ট করেছি; তবু.....তুমি কি বিশ্বাস করবে যে আমি তোমাকে এখনও....

ভালবাস এই তো? কিন্তু আমি তোমার ভালবাসা চাই না। আমার মনে এমন কোন ফাঁকা জায়গা নেই, যা তোমার ভালবাসার জন্য অপেক্ষা করে থাকবে।

ও, অন্য কারুর ভালবাসাতেই তোমার মনটা ভরে আছে।

তুমি পুরুষ মানুষ। তাই তুমি এখন আমার ওপরে তোমার অধিকার দেখাতে চাও। নইলে, আমার ব্যক্তিগত জীবন নিয়ে তোমার তো কোন কৌতূহল দেখান এখনো উচিত নয়।

অধিকার নয়, আমি এখনও তোমার ভাল চাই। তোমার যাতে কোন বিপদ না হয়। তুমি এ রকম একলা একলা থাক-

কাপে গরম জল ঢেলে, তাতে কফি মিশিয়ে পারমিতা বলল, এই নাও। এবারই শেষ, আর কোন দিন ড্রিংক করে আমার বাড়িতে এসো না।

তোমার বাড়ি...হ্যাঁ, তোমারই তো বাড়ি। এক সময় আমিও এখানে অনেক রাত কাটিয়ে গেছি। এখানে আমাকে আজ আসতে বারণ করছ?

আসতে পারো। অরুণিমা আর তোমাদের মেয়েকে নিয়ে বেড়াতে আসতে পারো। একলা এসো না।

' আমার ভুল হয়েছিল, মিতা, আমার ভুল হয়েছিল। দারুণ ভুল হয়েছিল। আমি এখনও তোমাকে চাই। মিতা, আমি যদি অরুণিমাকে ছেড়ে দিই, তুমি আবার আমাকে ফিরিয়ে নেবে?

ছী সুব্রত, তোমার এ কথা বলতে লজ্জা করল না? তুমি আমার সঙ্গে যা করেছ, করেছ। আবার অরুণিমার সঙ্গেও খারাপ ব্যবহার করতে চাও? তাছাড়া আমি একটা পাগল মেয়ে–

যেন পারমিতা তাকে চাবুক মেরেছে, এই ভাবে মুখটা কুঁচকে ফেলল সুব্রত।

পারমিতার বাবা হেমরঞ্জন গত চার বছর ধরে একটা নার্সিং হোমে আছেন। বদ্ধ উন্মাদ অবস্থা। সারবার কোন আশা নেই। তিনি চা বাগান এবং অন্যান্য ব্যবসা নিয়ে বেশ জমিয়ে ছিলেন, হঠাৎ সব ছেড়ে চলে যেতে হয়েছে। বছর দশেক আগেও তাঁর একবার মস্তিষ্ক বিকৃতির লক্ষণ দেখা গিয়েছিল।

হেমরঞ্জন যখন নার্সিং হোমে যান, তখন তার সমস্ত সম্পত্তির অধিকার দিয়ে গিয়েছিলেন,জামাইকে নয় মেয়েকে। সুব্রত তাতে দারুণ চটে গিয়েছিল। সে প্রকাশ্যেই জানিয়েছিল যে হেমরঞ্জনদের বংশে পাগলামির ধারা আছে, সুতারাং পারমিতারও যে কোন দিন যে কোনসময় পাগল হয়ে যাবার সম্ভাবনা। বিষয় সম্পত্তি তদারকির ভার সুব্রতর ওপরেই থাকা উচিত। সেই সময় বেশি উৎসাহী হয়ে ঝোঁকের মাথায় সুব্রত পারমিতাকেও পাগল প্রমাণ করবার অনেক চেষ্টা করেছিল।

পারমিতার কিছু কিছু ব্যবহার দেখলে অবশ্য তাকে পাগল মনে হওয়াও অস্বাভাবিক নয়।

কফির কাপটা শব্দ করে নামিয়ে রেখে দ্রুত চলে গেল সুব্রত। সিঁড়িতে শোনা গেল তার দুপদাপ পায়ের শব্দ।

## ।। চার ।।

ট্যাক্সিতে রেড রোড দিয়ে ফেরার পথে হঠাৎ এক জায়গায় ড্রাইভারকে গাড়ি থামাতে বলল পারমিতা।

এখানে কেউ নামে না, বিশেষত কোন একলা মহিলা। তবু পারমিতা ভাড়া মিটিয়ে দিল ট্যাক্সিওয়ালাটি একটুক্ষণ অবাক হয়ে থেকে দেখল পারমিতার রাস্তা পার হওয়া। দু'দিক থেকে গাড়ি আসছে প্রচন্ড জোরে। তার মধ্যে দিয়ে হেঁটে গেল পারমিতা। কোন রকম ভ্রূক্ষেপ নেই। কোন গাড়ি যে তাকে চাপা দিল না, সেটা নিয়তি ছাড়া আর কী হতে পারে?

পারমিতা একটা কৃষ্ণচূড়া গাছের সামনে গিয়ে দাঁড়াল। গাছটাতে একসঙ্গে অনেক কুঁড়ি ভেঙে অজস্র লাল ফুল ফুটেছে। যেন গাছটা লাল রঙের হাসিতে ঝলমল।

পারমিতা বলল, আজ ১৫ই এপ্রিল, মনে আছে? আজ তোমার জন্মদিন। আমায় চিনতে পারছ?

বাতাসে দুলছে গাছটির ডাল, যেন সেও কথা বলতে চাইছে পারমিতার সঙ্গে।

গত বছর ঠিক এই দিনে তোমার প্রথম ফুল ফুটেছিল। আমি তারিখ লিখে রেখেছিলুম। আজও এপ্রিলের পনেরো, আজ প্রথম তোমার ফুল ফুটল।

হাত ব্যাগ থেকে একটা রঙীন ছবির কার্ড বার করল পারমিতা। তাতে লাল ফিতে লাগানো। কৃষ্ণচূড়া গাছটার একটা ডাল নিচু করে তাতে ঐ ফিতে দিয়ে কার্ডটা সে বেঁধে দিল।

সেই কার্ডে লেখা জন্মদিনের শুভেচ্ছা।

আমি এই পথ দিয়ে যাবার সময় রোজ তোমায় দেখে যাব, কেমন? এই রাস্তায় আরও অনেক গাছ আছে। কিন্তু অনেকের সঙ্গে তো একসঙ্গে বন্ধুত্ব হয় না। তুমি আমার বন্ধু! মনে থাকবে?

কিছুক্ষণ গাছটার সঙ্গে এমনি সব কথা বলে তারপর আস্তে আস্তে হাঁটতে লাগল পারমিতা।

রেড রোডের এই পাশটা দিয়ে বিশেষ কেউ হাঁটে না। কিন্তু পারমিতার মতন একজন সুঠাম চেহারার রমনীকে একা হাঁটতে দেখলে তার পিছনে পিঁপড়ে জুটে যাবেই। কোথা থেকে এসে উদয় হল দুটি লোক, তারা পারমিতার পিছনে পিছনে আসতে আসতে গুজুর গুজুর ফুসুর ফুসুর করতে লাগল।

পারমিতা গ্রাহ্যই করল না সে সব। সে একেবারে আপন মনে আছে। আকাশে থোকা থোকা মেঘে লেগেছে শেষ সূর্যের ছটা। দুরে ভিক্টোরিয়া মেমোরিয়ালকে মনে হচ্ছে আকাশেরই কোন বাড়ি।

একজন কোন বৃটিশ রাজপুরুষের মূর্তি ছিল এক সময়। এখন মূর্তিটা নেই, কিন্তু খালি বেদীটা আছে। সেখানে গিয়ে বসল পারমিতা।

এসব জায়গাতেও কোন মেয়ে একলা বসে না। কিংবা যদি কেউ বসে,তার বিশেষ কোন উদ্দেশ্য থাকে। একটু পরে পুরো অন্ধকার নামলে এখানে এসে পড়বে মাংসলোভীরা।

দূরে দাঁড়িয়ে সেই রকম কয়েকজন লোক পারমিতাকে লক্ষ্য করছে।

পারমিতা তো চোখ বুজে আছে। শূন্য পাথরের বেদীর ওপরে সে যেন একটি জীবন্ত স্থাপত্য। খুব ভাল করে লক্ষ্য করলে বোঝা যাবে, তার ঠোঁট নড়ছে একটু একটু।

দশ মিনিট পরে একটা গাড়ি তার সামনেই রাস্তার ওপরে দাঁড়িয়ে পড়ল।

এর মধ্যেই আবছা অন্ধকার হয়ে গেছে চারিদিক, অন্য চলন্ত গাড়িগুলি হেডলাইট জ্বেলে যাচ্ছে।

এই খারাপ হওয়া অ্যামবাসেডর গাড়িটিতে ড্রাইভারই একমাত্র যাত্রী। সে গাড়ি থেকে নেমে এসে বিরক্ত মুখে হুড তুলল।

তখন বেদী থেকে নেমে পারমিতা আস্তে আস্তে এসে দাঁড়াল লোকটির পাশে।

লোকটি থমকে মুখ তুলে বলল. এ কি! আপনি—?

পারমিতা বলল, কেমন আছ, মনীশ?

মনীশ ক্রমশ বেশি অবাক হচ্ছে। সন্ধ্যে হয়ে আসা নির্জন রেড রোডে একজন সুন্দরী মহিলা হঠাৎ এসে দাঁড়াল তার পাশে।

আপনি—মানে—আপনাকে আগে কোথায় দেখেছি, বলুন তো?

পারমিতা হাসিতে সারা মুখ ভরিয়ে দিয়ে বলল, আমায় তুমি চিনতে পারছ না মনীশ?

আপনাকে বেশ চেনা চেনা লাগছে, নিশ্চয়ই কোথাও দেখেছি,কিন্তু ঠিক মনে করতে পারছি না।

এখন না মনে পড়লেও পরে মনে পড়বে।

আপনি এখানে কী করছেন?

তোমার জন্য অপেক্ষা করছিলুম।

মনীশ এবার হেসে বলল, সেটা আমার সৌভাগ্য। কিন্তু হঠাৎ গাড়ির স্টার্ট বন্ধ না হলে আমার তো এখানে থামবার কথা ছিল না। আপনাকে আমি আগে দেখতেও পাইনি।

তবু আমি জানতুম, তুমি এই পথ দিয়ে আসবে, ঠিক এইখানে থামবে।

আপনি আমাকে 'তুমি তুমি' করে বলছেন যখন, নিশ্চয়ই আমাকে খুব ভালই চেনেন। আমি কিন্তু এখনো মনে করতে পারছি না—

তাতে কিছু যায় আসে না। তুমিও আমাকে 'তুমি' করে বলতে পারো।

ব্যাপারটা কোন রহস্যময় নাটকের মতন মনে হচ্ছে মনীশের। কিছুদিন ধরেই তার জীবনে এই রকম কিছু অদ্ভুত ঘটনা ঘটছে। বোম্বেইতে থাকার সময়, আর বোম্বাই থেকে ফিরেও। অনেকটা যেন অলৌকিক। এসব পছন্দ করে না মনীশ।

এই ভদ্রমহিলাকে চেনা চেনা মনে হচ্ছে বলেই সে কোন কড়া কথা বলতে পারছে না। হয়তো কোন আত্মীয়-স্বজন বা বন্ধুবান্ধবের বাড়িতে দেখা হয়েছে।

মনীশ গাড়ির যন্ত্রপাতি ঘাঁটাঘাঁটি করতে লাগল। গত সপ্তাহেই গাড়িটার টিউনিং করা হয়েছে। এরকম পথের মধ্যে হঠাৎ থেমে যাবার কথা নয়। কারবুরেটারে ওভার ফ্লো করেছে? কোন প্লাগ খুলে গেছে?

পারমিতা বলল, ছেলেবেলায় আমি খুব গাড়ি চালাতুম। এখন অবশ্য বেশ কয়েক বছর অভ্যেস নেই। তবু আমি একটু চেষ্টা করে দেখব?

মনীশ কোন উত্তর দিবার আগেই পারমিতা নিচু হয়ে তেলের প্লাগটা খুলে নিজের মুখে পুরে দিল। হুস্ করে টানতেই বেশ খানিকটা পেট্রোলে ভরে গেল তার মুখ। প্লাগটা আবার যথাস্থানে লাগিয়ে পারমিতা কুলকুচো করে পেট্রল ফেলতে লাগল তারপর রুমাল দিয়ে ঠোঁট মুছে সে বলল,এবার স্টার্ট দাও তো। দ্যাখ, বোধ হয় চলবে।

মনীশ একেবারে স্তম্ভিত! কোন সুন্দরী, সম্ভ্রান্ত মহিলা মুখ দিয়ে এ রকম পেট্রল টানবেন, এ যেন কল্পনাও করা যায় না। কারখানার মিস্তিরিরা ছাড়া অনেক মাইনে করা ড্রাইভারও এ রকম পারে না। মনীশ নিজেই তো পারে না। পারমিতার মুখে ঘৃণার কোন চিহ্নই নেই। আরও দু-একবার সে চিক্‌চিক্ করে থুথু ফেলল। তারপর বলল, স্টার্ট দিলে না?

মনীশ গাড়িতে গিয়ে বসে সুইচ ঘোরাতেই ইনজিন জীবন্ত হয়ে উঠল।

আসুন, উঠে আসুন আপনাকে কোথাও পৌছে দিতে হবে?

আমাকে ল্যান্সডাউন-সাদার্ণ এভিনিউর মোড়ে নামিয়ে দিলেই চলবে। পারমিতা অন্য দরজা দিয়ে উঠে এসে বসল মনীশের পাশে। গাড়ি স্টার্ট দেবার আগে মনীশ একটা সিগারেট ধরাল। তার হঠাৎ মনে হল, ভদ্রমহিলার মুখের মধ্যে এখনো পেট্রোল আছে, কাছাকাছি আগুন নিয়ে গেল হয়তো হুস্ করে আগুন জ্বলে উঠতে পারে।

এক যুবতী নারীর মুখ দিয়ে হুস্ করে আগুন বেরুচ্ছে, এই ছবিটা ভাবলেই কেমন যেন গা শিউরে ওঠে।

আমি হার স্বীকার করছি। আপনি ঠিক কে বলুন তো?

আমার নাম পারমিতা।

পারমিতা কী?

আর কিছুই না, শুধুই পারমিতা।

আপনাকে আমি কোথায় দেখেছি? আমাদের কোন কমন ফ্রেন্ড.....

সেটা তোমাকেই মনে করতে হবে, আমি বলব না। ঠিক মনে পড়বে এক সময়।

আপনি হেঁয়ালি করছেন, আমি কিন্তু হেঁয়ালি ভালবাসি না। রেড রোডে আমার গাড়ি খারাপ হল, আর তক্ষুণি আপনি এসে উপস্থিত হলেন, এর মানে কী?

ধরে নাও, কাকতালীয়। পৃথিবীর সব ঘটনার কি মানে থাকে? আমি তো অনেক কিছুর মানে বুঝতে পারি না।

সিগারেটটা জানালা দিয়ে ছুঁড়ে ফেলে দিল মনীশ। ভিক্টোরিয়া মেমোরিয়ালের পাশে এসে সে ঘ্যাচ করে ব্রেক কষল। তারপর বাঁ হাত বাড়িয়ে পারমিতার কাঁধ চেপে ধরে কঠোর স্বরে বলল, আপনি কে, সত্যি করে বলুন? কী আপনার মতলব? নইলে এক্ষণি আমি আপনাকে থানায় নিয়ে যাব।

জোর করে নিজেকে ছাড়াবার চেষ্টা না করে পারমিতা অত্যন্ত কাতর, দুঃখিত গলায় বলল, আমায় ওরকম ভাবে ধরো না, মনীশ। ছেড়ে দাও। কেউ আমায় অবিশ্বাস করলে আমার খুব কষ্ট হয়। আমার মুখের দিকে তাকাও, ভাল করে দেখ, আমায় কি খারাপ মনে হয়? আমি কি তোমার কোন ক্ষতি করতে চাই?

পারমিতার গলার আওয়াজে এমন কিছু ছিল, যাতে মনীশ তৎক্ষণাৎ অনুতপ্ত বোধ করে

হাত সরিয়ে আনল। তারপর একটু বিব্রত ভাবে বলল, না, না, আমি তা বলতে চাই নি, আপনি তো আমার উপকারই করলেন, কিন্তু আমি যে কিছুই বুঝতে পারছি না। আপনি আমায় সব খুলে বলছেন না কেন?

আমি খুলে বললেও তুমি বুঝতে পারবে না। একদিন তুমি নিজেই সব বুঝতে পারবে।

তাবে তাই হোক। এবার মনীশ তার স্বভাবসুলভ ভঙ্গিতে দারুণ জোরে গাড়ি চালিয়ে চলে এলো সাদার্ণ এভিনিউতে। ল্যান্সডাউনের মোড়ে গাড়ির গতি কমিয়ে বলল, এবার বলুন, কোন্ দিকে? আপনি আপনার বাড়িতে নামিয়ে দিয়ে আসছি।

তুমি আর একদিন আমার বাড়িতে যেও। আজ আমি এখানেই নামব।

অর্থাৎ আপনি আপনার বাড়ি আমায় দেখাতে চান না। ঠিক আছে। থ্যাঙ্কস্ ফর এভরিথিং।

পারমিতা দরজা খুলে নেমে গেল,তার মুখে তখনও দুঃখের ছায়া। মনীশের সঙ্গে আর কোন কথা না বলে সে হাঁটতে শুরু করল মন্থর ভাবে।

মনীশ একবার ভাবল, চুপি চুপি গিয়ে সে এই রহস্যময়ী নারীটির বাড়িটি দেখে আসবে। কিন্তু পরের মুহূর্তেই মত বদলাল। একবার কাঁধ ঝাঁকিয়ে সে গাড়ি ঘোরাল ডানদিকে।

পারমিতাদের বাড়ির সামনে একটা ছোট্ট লন। এক সময় সেখানে নানা রকম গাছ ছিল। একতলাটা ভাড়া দেবার পর বাইরের লোক-জনদের হুটোপুটিতে সে সব নষ্ট হয়ে গেছে।

বাইরের গেট ঠেলে ভেতরে এসে পারমিতা চিঠির বাক্সটা একবার দেখল। এটা নিচকই অভ্যেস,কারণ তাকে কে-ই বা চিঠি লিখবে! নানান ধরণের বিল আর অফিসের চিঠিপত্র আসে শুধু।

ওপরে সিঁড়িতে লোহার গেটের কাছে বসে আছে পারুল।

দিদিমনি, তোমার আজ ফিরতে এত দেরী হল?

তুই কখন এসেছিস?

অনেকক্ষণ। আমি তো ভেবেছি, তুমি সাড়ে পাঁচটার মধ্যে ফিরবে।

ঠিক যেন পারুল আগের মতন এ বাড়িতেই কাজ করে, সেই রকম কথাবার্তা। অথচ পারুল আর মাস দেড়েকের মধ্যে এদিকে আসেনি। পারমিতাও এর মধ্যে আর অন্য কোন কাজের লোক রাখেনি। নেপালী দারোয়ানরা দুটি মেয়েকে নিয়ে এসেছিল, তাদের পছন্দ করে নি পারমিতা। নিজের কাজ সে নিজেই দিব্যি চালিয়ে নিচ্ছে।

তালা খুলে ভেতরে এসে পারমিতা বলল, যা, জল বসা। আমি আগে চা খাব।

পারুল বলল ইস্, মেঝেতে কি ধুলো। কতদিন মোছা হয়নি। ফ্রিজটার গায়ে ও রকম হলুদের দাগ লাগল কী করে?

পারমিতা হেসে বলল, থাক, তোকে আর গিন্নিপনা করতে হবে না। আগে চা খাওয়া আমাকে।

রাত্তিরে রান্নার কিছু ব্যবস্থা আছে? নাকি, রাত্রিরে না খেয়েই থাক?

স্যান্ডউইচ বানানো আছে, তাতেই আমার চলে যাবে। তোর জন্য ভাত-ডাল ফুটিয়ে নিস।

স্নান সেরে বারান্দার চেয়ারে বসবার পর পারুল চায়ের কাপ এনে রাখল তার সামনে। সঙ্গে চিঁড়ে ভাজা। বাড়িতে যে চিঁড়ে ছিল, তা জনতই না পারমিতা। পারুলই খোঁজ রাখত সব কিছুর।

দিদিমনি, তোমার রাগ মরেছে? নাকি এখনো রেগে আছ আমার ওপর?

পারমিতা এক দৃষ্টে চেয়ে রইল পারুলের দিকে। তার মাথার মধ্যে একটা ঝন্‌ঝন্ শব্দ হচ্ছে।

দিদিমনি, আমি মিথ্যে কথা বলা একদম ছেড়ে দিয়েছি। সেই যে তুমি বলেছিলে......

এক মাস পরে...

পারমিতা কিছুই শুনতে পাচ্ছে না পারুলের কথা। তার মাথার মধ্যে ঝন্‌ঝন্‌ শব্দটা বেড়েই চলেছে।

আমি খবর নিয়েছিলুম, তুমি অন্য কোন লোক রাখ নি....তুমি একা একা থাক, কী খাও না খাও কোন ঠিক নেই.....

পারমিতা দু'হাতে নিজের কান চেপে ধরে বলল,চুপ কর! একটু চুপ কর!

ঝন্‌ঝন্‌ শব্দের সঙ্গে সঙ্গে পারমিতার মুখখানা লাল হয়ে উঠেছিল। আস্তে আস্তে আবার স্বাভাবিক হয়ে গেল।

এবার সে চায়ের কাপে চুমুক দিল নিঃশব্দ। তারপর কাপটা নামিয়ে রেখে মুখ তুলে বলল, তোর ছেলেটাকে পুলিশে ধরে নিয়ে গেছে, তাই না? সে জেলে আছে!

দারুন চমকে উঠে পারুল বলল, তুমি..তুমি কী করে জানলে দিদিমনি?

সে জেলে আছে, ভালই হয়েছে। নইলে পাড়ার গুন্ডারা তাকে মেরে ফেলত।

দিদিমনি...দিদিমনি.....আমার ঐ একমাত্র ছেলে....কোন দিন খারাপ ছিল না, আর ক'টা দিন পরেই কারখানায় কাজে ঢুকত...শুধু পাড়ার ক'টা বদ্‌ লোকের পাল্লায় পড়ে...

শুধু বদ্‌ লোকদের দোষ দিচ্ছিস কেন, পারুল? তোর ছেলের জন্যই তো তুই আমার বাড়ি থেকে টুকিটাকি জিনিসপত্তর চুরি করতিস। তোর মেয়েদের কিছু না দিয়ে ঐ ছেলেকে দিতিস সব!

মেয়ে তিনটে তো ঢেঁকি...এক পয়সা রোজগার করতে পারে না, ওদের বাপ ওদের কোন বাড়িতে কাজে লাগাতে দেবে না, শুধু বসে বসে খায়....

যখন যা দরকার, এবার থেকে আমার কাছ থেকে চেয়ে নিবি।

দিদিমনি, আমার ছেলেকে যে পুলিশে ধরেছে, কে তোমায় খবর দিল? নিচের বাহাদুররাও তো জানে না।

আমি যে তোর ছেলেকে দেখতে পেলুম জেলের মধ্যে সে শুয়ে আছে...ভাল আছে তোর ছেলে, কেউ মারধোর করে না।

জেলের মধ্যে...আমার ছেলেকে তুমি দেখতে পেলে? কবে? তুমি জেলখানায় গিয়েছিলে?

এ কথার কোন উত্তর না দিয়ে পারমিতা চলে গেল ছাদে। কিছুক্ষণ সে তার টবের গাছগুলির সঙ্গে কথা বলল। এখন তার মুখখানি বিষন্ন।

একটু পর সে তার পূজোর ঘরে ঢুকে একটা সাদা দেওয়ালের সামনে দাঁড়াল। তারপর হু-হু করে কাঁদতে কাঁদতে বলতে লাগল—আমি যে দেখতে পাই! আমি দেখতে পাই! কেউ বিশ্বাস করে না।

## ।। পাঁচ ।।

পরদিন সন্ধ্যেবেলা রেড রোডে সেই একই জায়গায় মনীশ ইচ্ছে করে গাড়িটা থামাল। তারপর নেমে একটু ঘুরে দেখে এলো চারপাশটা। না, কেউ নেই।

মহিলাটি নাম বলেছিলেন, পারমিতা। পদবী বলেন নি। দেখে মনে হয় প্রায় চৌত্রিশ-পঁয়ত্রিশ বছর বয়েস, কিন্তু যত দূর মনে পড়ে সিঁথিতে সিঁদুর ছিল না। আজকাল অনেকেই অবশ্য সিঁদুর দেয় না, দিলেও এত সূক্ষ্ম যে চোখে পড়ে না চট করে। হাতে আংটি ছিল কি? তাও দেখা হয় নি ভাল করে।

পারমিতা! এ নাম কি মনীশ আগে কোথাও শুনেছে? বন্ধু-বান্ধবদের জিজ্ঞেস করে দেখতে হবে।

ভুরু কুঁচকে গাড়ি চালাতে লাগল মনীশ। কাল দুপুরের ফ্লাইটে তার কাঠমাণ্ডু যাবার কথা। আজ সন্ধ্যেটা সে অফিসের কাজকর্ম থেকে ছুটি নিয়েছে।

কাজ না করলেও চিন্তা ছাড়ে না। একটুক্ষণ একলা থাকলেই যত রাজ্যের অফিসের চিন্তা মনীশের মাথা জুড়ে থাকে। এত বড় একটা কোম্পানির অ্যাসিস্ট্যান্ট সেল্‌স্ ম্যানেজার মনীশ। সেল্‌স ম্যানেজার দু'মাস ধরে অসুস্থ, এই সুযোগে মনীশ যদি সে রকম কাজ দেখাতে পারে, তাহলে কোম্পানী যে তাকেই ঐ পোস্ট দেবে, তাতে কোন সন্দেহ নেই।

কিন্তু কোম্পানীর কাজ নিয়ে চিন্তা করারও তো একটা সীমা আছে। আজ সন্ধ্যেবেলা একটু ক্লান্ত লাগছে তার।

একলা সিনেমা দেখার বদলে সে চলে গেল প্রতাপাদিত্য রোডে অসিতদের বাড়িতে। এটা একটা হৈ-চৈ এর বাড়ি। এরকম যৌথ পরিবার ইদানীং আর বেশি দেখা যায় না। অসিতদের বাবা-কাকারা পাঁচ ভাই একই বাড়িতে থাকেন। তাদের ছেলেমেয়ের সংখ্যা চোদ্দ। তাদের বন্ধু-বান্ধব এবং অন্যান্য আত্মীয়-স্বজনের ভিড় লেগেই আছে।

সেকেলে দো-মহলা বাড়ি, সামনের দিকটা ছেলেমেয়েদের জন্য। এ বাড়িতে গানের আসর, ব্যাডমিন্টনের চ্যাম্পিয়নশীপ খেলা ইত্যাদি প্রায়ই হয়। প্রতি সপ্তাহেই একটা না একটা কিছু লেগেই আছে। সেই জন্য যে কোন সন্ধ্যেবেলা অসিতদের বাড়িতে এসে পড়া যায়।

মনীশ এসে দেখল, এ বাড়িতে আজ একটা থিয়েটারের রিহার্সাল হচ্ছে।

আগেও থিয়েটারে করেছে অসিতরা, মনীশকে কোন একটা ভূমিকা নেবার জন্য অনেক অনুরোধ করা হয়েছিল, কিন্তু মনীশ রাজি হতে পারে নি। অফিসের কাজে তাকে এমন ব্যস্ত থাকতে হয় যে রির্হাসালে নিয়মিত আসা তার পক্ষে সম্ভব নয়। যদিও ছাত্র বয়েসে মনীশের ঝোঁক ছিল নাটকের দিকে।

মনীশ বসে গেল একপাশে। হুল্লোড় হাসি ঠাট্টায় সে জমে গেল বেশ। এক সময় প্রস্তাব উঠল, চাঁদা করে চা সিঙাড়া আনা হবে। মনীশ বলল,চাঁদা দরকার নেই, আজ আমি খাওয়াচ্ছি।

সে বের করে দিল কুড়ি টাকার একটা নোট।

অসিতের ছোট কাকার মেয়ে জয়তী বলল, যারা রিহার্সালে কোন কাজ না করে এমনি এমনি বসে থাকবে, তাদের রোজ এই রকম ফাইন দিতে হবে।

মনীশ বলল, ঠিক আছে। আমি রোজ ফাইন দিতে আসব।

অসিতের আর এক কাকার মেয়ে লীনা বলল, আহা-হা, যদি রোজই আসতে পারো, তাহলে আমাদের থিয়েটারে পার্ট করবে না কেন?

থিয়েটার উপলক্ষে এ বাড়ির মেয়েদের সঙ্গে বাইরের ছেলেদের ব্যবহারে কোন আড়ষ্টতা নেই। মনীশ অবশ্য ছাত্র বয়েস থেকেই এ বাড়িতে আসে।

জয়তী আর লীনা, এদের দুজনের সঙ্গেই মনীশের বেশ ভাব। কিন্তু মনে মনে সে জয়তীকেই বেশি পছন্দ করে রেখেছে। যদিও এ পর্যন্ত সে কখনো আড়ালে কোন সুযোগ খুঁজে জয়তীকে প্রেম–ভালবাসার কথা জানায় নি।

মনীশ চাঁচাছোলা বাস্তববাদী, রোমান্টিক ভাব সে কখনো মনের মধ্যে প্রশ্রয় দেয় নি। তার আগে নিজস্ব ফ্ল্যাট হোক, কোম্পানির গাড়ির বদলে নিজের গাড়ি কিনুক, তারপর সে জয়তীকে বিয়ের প্রস্তাব দেবে। তার আগে প্রেমের প্যানপ্যানানির কোন মানে হয় না। কোন মেয়েকে নিয়ে একলা একলা গঙ্গার ধারে ঘোরা কিংবা সিনেমা দেখারও সময় নেই তার। কিংবা চিঠি লিখা? তা সে জন্মে পারবে না।

জয়তী তার সামনে এসে হঠাৎ বসে পড়ে বলল, এই মনীশদা, তুমি অনেকক্ষণ ধরে অন্যমনস্ক ভাবে একদিকে তাকিয়ে কী ভাবছ?

কই, অন্যমনস্ক না তো! কে বললে?

নিশ্চয়ই। ছোড়দা তোমায় কখন থেকে ডাকছে, তুমি শুনতেই পাচ্ছ না!

অসিত অন্য দিকে হাতে বই নিয়ে প্রম্পটিং-এ ব্যস্ত ছিল, তাই মনীশ সেদিকে যায় নি। এবার অসিত বলল, এই রমেন বোম্বেতে অ্যাকসিডেন্ট করেছে। তুই শুনেছিস?

হ্যাঁ। আমি সে সময় বোম্বেতে ছিলাম, দেখতে গিয়েছিলাম ওকে।

তুই দেখতে গিয়েছিলি? ও নাকি মানুষ চিনতে পারছে না! তোকে চিনতে পেরেছিল?

মনীশ এবার উঠে গেল অসিতের পাশে। এ সব কথা চেঁচিয়ে বলা যায় না।

আমাকেও চিনতে পারে নি। আমাকে ভেবেছিল ওর বাবা। আমার দিকে তাকিয়ে বলেছিল, বাবা, আমি তোমাকে ভুল বুঝিয়েছিলাম, আসলে আমি পরীক্ষাটা দিই নি!

অসিত একটুক্ষণ চুপ করে থেকে বলল,কী আশ্চর্য ব্যাপার, তাই না? রমেনের বাবা মারা গেছেন অন্তত পনেরো বছর আগে। তাঁর কথা হঠাৎ রমেনের কী করে মনে পড়ল?

মনীশ বলল, আমার দিকে তাকিয়ে এমন ভাবে কথাগুলো বলল, ঠিক যেন ও ওর বাবাকে চোখের সামনে দেখতে পাচ্ছে।

মানুষের মনের জগৎটা এমন জটিল।

অ্যাকসিডেন্টে ওর মাথায় খুব চোট লেগেছে।

তুই বোম্বে থেকে চলে এলি? ওর এ রকম অ্যাকসিডেন্ট দেখেও!

কী করব, আমার যে অফিসের জরুরি কাজ ছিল।

অসিত কী রকম যেন চোখে তাকিয়ে রইল মনীশের দিকে।

ছাত্র বয়েসে বন্ধুর জন্য বন্ধু প্রাণ দিতে পারে। সে সময় রমেনের মতন কোন বন্ধুকে হাসপাতালে বিকারের ঘোরে থাকতে দেখেও কি মনীশ বোম্বে ছেড়ে চলে আসতে পারত? কিন্তু চাকরির জীবন যে অন্যরকম। বোম্বেতে সুতপাদি আছে, আরও দেখাশুনার লোক আছে। মনীশ শুধু নিয়ম রক্ষার মতন তার বন্ধুকে একবার দেখে এসেছে হাসপাতালে।

একটুক্ষণ চুপ করে থেকে মনীশের হঠাৎ অন্য একটা কথা মনে পড়ল। সেই ভদ্রমহিলাকে সে এ বাড়িতে দেখে নি তো? এ বাড়িতে এত লোকজন আসে, কোন একদিন কারুকে দেখলেও ঠিক মনে আসে না।

একটু ঘুরিয়ে মনীশ বলল, পারমিতার সঙ্গে একদিন দেখা হয়েছিল এর মধ্যে। হঠাৎ রেড রোডে–

অসিত বলল,পারমিতা? কোন্ পারমিতা?

সেই যে তোদের এখানেই দেখেছিলুম একদিন, বেশ লম্বা মতন, বছর পঁয়তিরিশেক বয়েস......

কী জানি কার কথা বলছিস তুই! পারমিতা নাগ?

তা জানি না!

ধুৎ! এই, আবার রিহার্সাল শুরু কর।

মনীশ পরদিন এয়ারপোর্টে যাবার জন্য তৈরি হচ্ছে, খাওয়া-দাওয়া হয়ে গেছে, বাথরুমে মুখ ধুতে এসে আয়নায় নিজের মুখটা দেখতেই কেউ যেন তার কানে ফিস ফিস করে বলল– মনীশ! মনীশ! তুমি আজ কাঠমাণ্ডু যেও না!

মনীশের সারা শরীরে শিহরণ হল। সেই গলার আওয়াজ। বোম্বাইতে মনীশ দু'বার এই অলৌকিক স্বর শুনেছিল।

বাথরুমের দরজাটা বন্ধ করে দিয়ে মনীশ জিজ্ঞেস করল, তুমি কে?

কোন উত্তর নেই।

কেন আমি কাঠমাণ্ডু যাব না?

এরও কেউ উত্তর দিল না। মনীশের মুখখানা কঠোর হয়ে গেল। এসব কী ভুতুড়ে ব্যাপার শুরু হল তার জীবনে?

একটুক্ষণ চুপ করে দাঁড়িয়ে থেকে মনীশ কাঁধ ঝাঁকাল। এ সব বাজে ব্যাপার নিয়ে মনীশ দত্ত মাথা ঘামায় না। অফিসের জরুরী কাজ, তাকে যেতেই হবে।

হাত-মুখ ধুয়ে মনীশ টাইয়ের গিটটা আর একবার ঠিক করে নিচ্ছে, সেই সময় আবার শুনতে পেল– মনীশ, মনীশ, আজ তুমি কাঠমাণ্ডু যেও না! যেও না!

মনীশের মাথা ঝিম ঝিম করতে লাগল। আওয়াজটা সে চিনতে পেরেছে।

এই তো সেই রেড রোডের ধারের মহিলাটি। পারমিতা।

বোম্বাইতেও এই একই গলার আওয়াজ শুনেছিল সে। এ রকম কী করে হয়?

–মনীশ, মনীশ, আমার বিশেষ অনুরোধে, তুমি আজ কাঠমাণ্ডুতে যেও না।

কেন?

–মনীশ, মনীশ, আমার বিশেষ অনুরোধ, তুমি আজ কাঠমাণ্ডুতে যেও না।

কেন যাব না, গেলে কী হবে?

–মনীশ, মনীশ, আমার বিশেষ অনুরোধ, তুমি আজ কাঠমাণ্ডুতে যেও না।

শুনুন, আপনি আমার একটা কথার উত্তর দিন।

বাথরুমে দরজায় দুম দুম ধাক্কা। অমনি যেন সব কিছু বদলে গেল। কানের কাছের সেই কণ্ঠস্বরটা থেমে গেল একেবারে।

দরজা খুলে মনীশ দেখল তার মা।

কী রে, তুই যে বললি, এক্ষুণি বেরুবি? এতক্ষণ বাথরুমে কী করছিস?

মায়ের দিকে স্থিরভাবে তাকিয়ে রইল মনীশ। তখনো তার ঘোর কাটে নি।

খোকা, তোর কী হয়েছে?

কিছু না। আসছি, আমি এক্ষুনি আসছি।

ঘামে মনীশের পিঠের জামা ভিজে গেছে। কপালেও চন্দনের ফোঁটার মত ঘাম। মনীশ সত্যিকারের ভয় পেয়েছে। তার জীবনে দুর্বোধ্য কোন কিছুর স্থান নেই। কিন্তু এই ব্যাপারটা সে কিছুই বুঝতে পারছে না। অন্য কারুর কাছে এরকম শুনলে সে গাঁজাখুরি বলে উড়িয়ে দিত।

নিজের ঘরে এসে খাটের ওপর বসে মোজা পরতে গিয়ে সে থেমে গেল। মনে পড়ে গেল, বোম্বাইয়ের হোটেল ঘরে সেই মাঝরাতের দৃশ্য। সিগারেটের আগুনে কার্পেটটা পুড়ছে, ধোঁয়ায় ভরে গেছে ঘর, সেই সময় যদি সে জেগে না উঠত...। মাথায় মদের নেশা ছিল, এই অবস্থায় ঘুম সহজে ভাঙে না। একজন কেউ তাকে জাগিয়ে দিয়েছিল।

এই কণ্ঠস্বর! এই পারমিতা তাকে বাঁচিয়ে দিয়েছে।

মনীশের মা আবার ঘরে ঢুকে রীতিমত অবাক হয়ে গেলেন। মনীশ হাত-পা ছড়িয়ে শুয়ে আছে খাটে, ওপরের দিকে চোখ।

খাটের কাছে ছুটে এসে তিনি বললেন, কী হল, খোকন?

আমি আজ যাব না মা।

যাবি না?

না।

কাঠমাণ্ডু যাবি না কেন?

আমারপেট ব্যথা করছে। তুমি একটু অফিসে ফোন করে দেবে?

পেটব্যথা করছে? কী রকম পেটব্যথা? তোর ডাক্তার কাকাকে খবর দিতে হবে তো। কী হয়েছে, দেখি, দেখি, কোন্ জায়গাটায়–

পরে বলছি মা। আগে তুমি অফিসে ফোন করে জানিয়ে দাও। এখনো যদি টিকিটটা ক্যান্সেল করা যায়।

এত বলি, বেশি ঝাল-মশলা দেওয়া জিনিস খাবিনা, আর দিনের পর দিন হোটেলে খাওয়া......

মা, প্লীজ আগে খবরটা দাও।

ঠিক যে ভয়ের জন্যই মনীশ গেল না, তা নয়। তার মনে হল, এর আগে যেন দু'বার সে কানের কাছে ঐ ফিসফিস কণ্ঠস্বর শুনেছে, দু'বারই তার উপকার হয়েছে। মহিলাটি দূর থেকে সাবধান করে দিচ্ছেন। যে কোন উপায়েই হোক।

পেটে ব্যথার ভান করার জন্য মনীশকে একগাদা ওষুধ খেয়ে শুয়ে থাকতে হলো।

একটা ছোট রেডিও কানের কাছে নিয়ে অনবরত সে ঘোরাতে লাগল কাটা। কত রকম গান, কত রকম কথা। কত দিনের পর এক দুপুরে মনীশ অলস ভাবে বিছানায় শুয়ে রেডিও শুনছে। কোন রবিবারেও সে এমন ছুটি পায় না।

মনীশের দৃঢ় ধারণা, কাঠমান্ডুর প্লেনটার কোনরকম অ্যাকসিডেন্ট হবে। পুরো প্লেনটাই ধ্বংস হয়ে যেতে পারে। অন্য যাত্রীদের বাঁচবার জন্য কিছু কি চেষ্টা করা উচিত ছিল মনীশের? কিন্তু তার কথা কেউ বিশ্বাস করবে কেন? কেউ যদি এয়ারপোর্টে ফোন করে জানাত... নাঃ সবাই ভাবত পাগল।

প্লেন ক্র্যাশ হলে সঙ্গে সঙ্গে কি রেডিওতে খবর দেয়? রেডিও তো শোনাই হয় না আজকাল, একমাত্র ভোটের সময় ছাড়া কে -ই বা রেডিওর খবরে গুরুত্ব দেয়? ঘন্টায় ঘন্টায় রেডিওতে খবর বলা হয় না?

নেপালী ভাষায় কী যেন বলছে। না কি এটা চীনে ভাষা?

সন্ধ্যের খবরে কিছু জানা গেল না, পরের দিন খবরের কাগজেও না। তার পরের দিনও না।

সাংঘাতিক পেট ব্যথার অজুহাতে মনীশকে অফিস থেকে সাত-দিনের ছুটি নিতে হল। অফিসের ডাক্তার সহকর্মীরা এলো, এমন কি তাকে এক্সরেও করাতে হল। তিনদিন দাড়ি না কামিয়ে একটা অসুস্থ অসুস্থ ভাব হয়ে গেল তার।

আসলে সে ভেতরে অসম্ভব রাগে জ্বলছে।

এই ক'দিন কোন বিমান দুর্ঘটনা হয় নি, নেপালে কোন গন্ডগোল হয় নি, তবু যে ভুতুড়ে গলায় আওয়াজ কেন তাকে যেতে দিল না!

মনীশ কোনদিন জ্যোতিষ-ফ্যোতিসে বিশ্বাস করে না, সে কি না একটা ফিসফিসানী শুনে কাঠমান্ডু যাওয়া বাতিল করল। অফিসের ডাক্তার যদি বুঝতে পারে যে তার পেট ব্যথার ব্যাপার একদমই বানানো?

সেই জন্যই মনীশকে এর পর একবার অজ্ঞান হয়ে যাবার ভান করতে হল। বিছানা থেকে উঠতে গিয়েই পেটটা চেপে ধরে সে উফ্ উফ্ দু'বার করে ঘুরে পড়ে গেল মাটিতে। মুখ দিয়ে ফেনা বেরুচ্ছে।

ঘরে তখন অফিসের একগাদা সহকর্মী উপস্থিত।

ঠিক সাত দিন পর মনীশ আবার অফিসে গিয়ে উপস্থিত। সকলেই বলাবলি করতে লাগল, এই ক'দিনে সে বেশ রোগা হয়ে গেছে।

বড় সাহেব মনীশকে অনুরোধ করলেন আরও কয়েকদিন ছুটি নিয়ে বিশ্রাম করতে। কিন্তু মনীশ রাজি হল না। তার ভাব দেখে মনে হল, সে অফিসের জন্য জীবন দিয়ে দিতে প্রস্তুত। এই ক'দিনে যথেষ্ট কাজের ক্ষতি হয়ে গেছে।

